**4. On Bhavabhuti and his place in Sanskrit-Literature.**

1. *Calcutta Gazette.*

It is a critical dissertation on the age and dramatic works of Bhavabhuti. It is an original work and displays considerable erudition and research.

2. *Sir Charles Bayley.*

Interesting contribution to the history of Sanskrit literature.

**5. On a Comprehensive Grammar of the Sanskrit Language.**

1. *Prospectus of the work issued by Mr. Borooah.*

In course of publication a Comprehensive Sanskrit-Grammar in 12 volumes, royal octavo. Its object will be to simplify the rules of Grammar as far as possible, to examine their historical growth and illustrate them fully from the existing literature both ancient and modern, and to offer a complete commentary on all the Vedas.

1-2. The preface will comprise the first two volumes of about 1,000 pages each.

The Astadhyayi Sutras, Vartika Sutras, Unadi Sutras, Phit Sutras, Linganushasana Sutras, will be quoted, translated, and examined, with extracts from the Shiksha and Vedic Pratishakshyas. The Vedic vocabulary (Nirghantu) and Yaska's views (Nirukta) with Devaraja's explanations (Nirvacana) will be fully reproduced and in the material parts compared with the explanations of Vedic commentators. Panini will be still further illustrated by complete exhibition of his Ganapatha and reproduction of material parts of Patanjali, Vamana, and Bhattaji Dikshita and where necessary com-

pared with classical commentators and occasionally with modern grammarians.

3. The third valume will treat of letters and their changes. It will be prefaced with Nanartha-sangraha or practical arrangement and examination of Amara, Hem Chandra, Medini, Vishwa, Trikanda Shesa, Haravali, Anekartha, Halayudha and Avyaya Kosas. It will consist of about 1,000 pages.

4-6. The fourth to sixth volumes will treat of (1) roots, (2) Primary and (3) Secondary derivatives. Each volume will consist of about 1,000 pages.

7. The seventh volume will treat of verbs, and will consist of about 1,000 pages. It will be prefaced with alphabetical arrangement and historical examination of roots as given by Sanskrit authorities. (1) Panini's Dhatupatha (2) Nirghantu and its commentaries (3) Kavikalpadruma.

8. The eighth volume will comprise three parts (1) Compounds, (2) Declension and (3) Syntax. It will consist of about 1,000 pages.

9. The ninth volume will treat of accent and will consist of about 500 pages.

10. The tenth volume will treat of Prosody and will consist of about 500 pages. It will be prefaced with translation and examination of Pingala Sutras as explained by Halayudha and as regards Vedic metres with futher exhibition of the views of Shaunaka as explained by Salana. It will be supplemented by the first publication of Narayana Bhatta's commentary on the Vritta Ratnakara.

11. The eleventh volume will consist of explanatory tables and will consist of about 500 pages. It will be issued in two parts, the first part with the first published volume and the second part with the last volume.

12. The twelth volume will be the Index and will consist of about 2,000 pages royal octavo or 1,000 pages royal quarto.

The work will be published in complete volumes. The volume on Prosody will be first published followed by the volume on verbs.

2. *Prof. F. Max Muller's* Appreciation of the scheme.

I wonder whether your great scheme of a Comprehensive Grammar of the Sanskrit Language is advancing. I confess, I felt almost overwhelmed by the grandeur of it, but if only you carry some portion of it, you will have done a very useful work.

It is a great undertaking, and will require for its completion a long life, a long purse, and long patience —Oxford.

**6. Mr. Borooah's edition of Amara's Namalinganusasanam.**

1. *The Indian Spectator,* The 18th September, 1887.

We cannot too much admire the immense industry which Mr. Borooah has brought to bear on this 'magnum opus' of the immortal Amara.

2. *Principal Mahes Ch. Nyayaratna,* C.I.E.

Mr. Borooah will by this work bring under another deep obligation all students of Sanskrit.

3. *Prof. F. Max Muller.*

It does you very great honour.

4. *Prof. D. R. Bhandarkar,* M.A., PH.D., in the *Indian Antiquary,* October 1912.

The importance of Khiraswami's Commentary will be patent to any one who reads Anundoram Borooah's preface to his partially published edition of the Namalinganusasanam.

# APPENDIX V

## Mr. BOROOAH'S AUTOBIOGRAPICAL UTTERANCES

## ৫ । মিঃ বৰুৱাৰ আত্মবিষয়ক বাক্য আৰু কবিতাবলী

1. *Mr. Borooah's love of the Sanskrit Language.*

To me, Sanskrit is dearer than any other language. Its music has charms which no words can express. Its capability of representing every form of human thought in most appropriate language is probably not rivalled, certainly not surpassed by any other language. Most touching scenes have been drawn in heart-rending words. Most noble images have been clothed in most sublime language. Most terrific pictures have been couched in terror-producing expressions! And among the foremost to elevate the language and enrich the literature of ancient India stands the name of our poet Vasyavak Kasyapa-Bhatta Bhavabhuti Srikantha. His plays have been all translated into English—two by more than one writer, and it can be confidently predicted that before another hundred years, they will be rendered into almost every language of civilized Europe. May we hope that with the diffusion of Sanskrit, he will be as appreciated in the furthest corners of the world as he is on the banks of the Sipra and near the ruins of Vijayanagara.—Mr. A. Borooah's peroration of "Bhavabhuti and his Place in Sanskrit Literature."

2. *Mr. Borooah's faith in the superiority of mental pleasures.*

There are philosophers who see no good except in material comforts, and who would, if they could, put down with a high hand all classical studies. They forget that mind is the seat of all pleasure, that there are

purer and loftier pleasures than matter can afford—and that so long as man and mind are constituted as they now are, knowledge will ever continue to be the most prolific source of human happiness.—Mr. Borooah's Preface to Nanartha-sangraha.

3. *Mr. Borooah's Sanskrit poem addressing the Sanskrit Muse.* Prefixed to his English-Sanskrit Dictionary, Vol. II.

মুখবন্ধঃ—বাণীবন্দনা ।

যস্তামাদিকবিঃ পবিত্রচরিতৈর্ব্বামস্য দিব্যাং ব্যধাৎ
যস্যাশ্চিত্ররসা বিচিত্ররচনা বাভাতি কাদম্বরী ।
যা ভাস্যে গহনাং ধিয়ং বিতনুতেঽতীশং পরাং শাঙ্করে
জীয়াৎ সাপ্রলয়ং সমুজ্জ্বলতরা সংস্কারপূতা গিরা ॥ ১
যস্যৈস্ত ভক্তবিবুদ্ধসৌগতমতং পৃথ্বা মহস্কার্য্যতে
বেমে হৈমবরংশক্তুবণমতীবানন্দয়িত্র্যা যয়া ।
যা শর্ম্মজ্ঞকবীশচিত্তমহরদ্গ্রন্থেন তেন ক্ষণাৎ
সা নো ভারতভারতী শ্রুতিসুধাং সর্ব্বত্র কীর্য্যাৎ সদা ॥ ২
যামাশ্রিত্য বশা বিদেশজনিনোদাভাবি শাস্ত্রং নবং
ভিন্নানাং বচসাং প্রদর্শ্য সুতরাং সম্বন্ধসারং স্ফুটম্ ।
আর্য্যাণাং বিষয়ে নিরস্তমহিমাংস্তার্থৈর্বিদানীস্তনৈর্
উৎথাসীষ্ট পুনস্তমামতিরুচা সার্য্যা গিরা মঞ্জুলা ॥ ৩
যেষাং ধীনয়মার্গৈর্ভুজবলৈঃ সর্ব্বত্র ভূঃ সন্নতা
যেষাং বিশ্বজনীনদর্শনগুণৈঃ সর্ব্বাঃ কলাঃ পোষিতাঃ ।
যেষামাগ্রহসংভৃতা জয়তি সা পৌরাত্নী ভারতী
তেষাং দ্বীপভুবাং ততো দৃঢ়তরা ভূমাত্রাভির্ভূয়সী ॥ ৪

তেষাং প্ৰাধান্যজুষ্টং বিবিধগুণযুতং বঙ্গবন্ধুং সমীক্ষ্য
বঙ্গানাং শাসিতাৰং নববিধিবিধিনা ভাৰতীং স্তোতৰন্তম্।
ভাৰত্যা জ্ঞানলব্ধায়তিয়সবলং সংস্কৃতং শব্দবোধম্
বঙ্গেষেতং নিযুক্তস্তমুপ সহৃদয়ং নেড়নং নাহৰামি ॥ ৫

শ্ৰীআনন্দৰাম বৰুৱা।

4. *Mr. Borooah's autobiographical Sanskrit verses in his edition of Mahabiracharitam.*

মহাকবিভবভূতিবিৰচিতস্য মহাবীৰচৰিতস্য জানকীৰামভাষ্যম্।
নাটকং বীৰচাৰিত্ৰং প্ৰণীতং ভবভূতিনা।
জানকীৰামসংবদ্ধং বাক্যাৰ্থচূৰ্ণবিগ্ৰহম্॥
প্ৰণম্য জানকীৰামৌ সৰ্ব্বভাৰতপূজিতৌ।
জানকীৰামসংজ্ঞেন ভাষ্যেণ বিবৃণোম্যহম্॥
জানকীৰামসোদৰ্য্যো দুৰ্লভাগৰ্গনন্দনঃ।
আনন্দৰাম বড়ুয়া প্ৰাগ্‌জ্যোতিষ্পুৰসম্ভৱঃ॥

ইতি কৌমাৰোনাম প্ৰথমোঽঙ্কঃ।
শ্ৰীমদানন্দৰামেণ দুৰ্লভাগৰ্গসূনুনা।
অতিক্ৰান্তেন কৌমাৰং কৌমাৰো বিবৃতো মুদা॥

ইতি পৰশুৰামসংবাদো নাম দ্বিতীয়োঽঙ্কঃ।
ভ্ৰাতা পৰশুৰামস্য লৌহিত্যতটজন্মনঃ।
পৰশুৰামসংবাদো বৃত্তেনায়ং স্ফুটীকৃতঃ॥

ইতি সংসৃষ্টৌ নাম তৃতীয়োঽঙ্কঃ।
সংসৃষ্টোঽয়ং তৃতীয়োঽঙ্ক সংসৃষ্ট বিষয়ৈঃ পদৈঃ।
জানক্যা বিপ্ৰবুদ্ধেন ভাষ্যেণ বিশদীকৃতঃ॥

ইতি চারিত্রং নাম চতুর্থোঽঙ্কঃ।

ইংলণ্ডনগরেন্দ্রস্য মধ্যায়তনবাদিনা।
ভারতেশ্বরভৃত্যেন চারিত্রমুজ্জ্বলীকৃতম্॥

ইতি আরণ্যকং নাম পঞ্চমোঽঙ্কঃ।

প্রিয়ারণ্যেন ন বিজ্ঞারণ্যেনারণ্যদর্শিনা।
আরণ্যকস্য সুগমা বিমলা বিবৃতিঃ কৃতা॥

ইতি মহাবীরচরিতে ষষ্ঠোঽঙ্কঃ।

প্রথমং শৈবকাষ্ঠায়াং নগরে শিবসাগরে।
তদনু নসিরাবাদে দিগ্‌ভাগে বাসবাধিতে॥
ততশ্চ দিশি কৌবের্য্যামবাজ-বাজলক্ষিতে।
অধুনা মধ্যমে ভাগে বর্দ্ধমানাভিধে পুরে॥
দৃষ্টেন রাজকার্য্যাণি বঙ্গশাসকশাসনাৎ।
অমুনা বিষমৈঃ শ্লোকৈঃ ষষ্ঠোঽঙ্কো বিমলীকৃতঃ॥

সমাপ্তমিদং মহাবীরচরিতং নাম নাটকম্।

আসীন্মে দয়িতো ভ্রাতা জানকীরাম বিশ্রুতঃ।
পিত্রোঃ প্রিয়তরঃ পুত্রঃ প্রাগ্‌জ্যোতিষপুরনন্দনঃ।
অঙ্কে শব্দে পুরাবৃত্তে লব্ধবিস্তীর্ণবোধনঃ।
স্বদেশস্য হিতে কার্য্যে সদা প্রবণমানসঃ॥
বিংশস্যাস্তু শতাব্দস্য বর্ষে সপ্তদশোন্মিতে।
ইচ্ছয়া জগতঃ কর্ত্তুরণভিজ্ঞেয়তর্ক্যয়া॥
অবিশোধ্য সমারব্ধমৈতিহাসিকপুস্তকম্।
যো যৌবনং সমাসাদ্য জগাম ত্রিদশালয়ম্॥
তদীয়স্মরণায়ৈব ব্যাখ্যা তন্নামসংজ্ঞিতা।
পদবাক্য প্রমাণস্য তত্ত্বজ্ঞস্য কৃতেঃ কৃতা॥

চতুস্ত্রিংশত্তমে বর্ষে শতাব্দে পূর্ব্বভাষিতে।
আশ্বিনে দ্বাদশে দিনে পঞ্চম্যাং শুক্রবাসরে॥
সমাপ্তিমগমদেষা স্তোমীশং করুণাময়ম্।
বিদুষঃ প্রার্থয়ে চৈতৎ দোষঃ সর্ব্বত্র মৃষ্যতাম্।
শ্রীআনন্দৰাম বৰুৱা।

# APPENDIX VI.

## APPRECIATION OF Mr. BOROOAH By BENGALI POETS AND AUTHORS

### ৬। বঙ্গালী ভাষাত মিঃ বৰুৱাৰ প্ৰতিভা-সমাদৰ

*1. Babu Chandranath Basu,* M.A., B.L.—বর্ত্তমান বাঙ্গালা সাহিত্যের গতি ও প্রকৃতি।

রাজধানীর সম্মান সকল দেশেই আছে, সকল লোকেই করে। বাঙ্গলা সাহিত্যকে প্রকৃত সাহিত্যে পরিণত করিতে, উহাকে সমস্ত বাঙ্গালীজাতির একতাসাধক শক্তি করিয়া তুলিতে হইলে, পূর্ব্ববঙ্গ, পশ্চিমবঙ্গ, উত্তরবঙ্গ, সমস্ত বঙ্গকে এক ভাষায় কথা কহিতে হইবে। একই জাতির মধ্যে ভাষার প্রভেদ সাংঘাতিক প্রভেদ। ও প্রভেদ তুলিয়া দিতেই হইবে। ও প্রভেদ তুলিয়া দিতে সময় আবশ্যক, অনেককে অনেক কষ্টও পাইতে হইবে! বিধাতার নিকট প্রার্থনা করি, সকলকে সে কষ্ট পাইতে হইবে না বলিয়া, যাঁহার সে কষ্ট স্বীকার না করিলে নহে, তাঁহার যেন বাঙ্গালা সাহিত্য ও বাঙ্গালীজাতির এই মহোপকার সাধন করিতে প্রবৃত্তির অভাব না হয়।

এই সংস্কার সাধন করিতে হইলে অগ্রে পূর্ব্ববঙ্গ, পশ্চিমবঙ্গ, উত্তরবঙ্গ প্রভৃতি স্থানের ভিন্ন বাগ্‌ধারাদি সংগ্রহ করিয়া একখানি পুস্তক প্রস্তুত

করা আবশ্যক। মৃত আনন্দরাম বড়ুয়া মহাশয় এইরূপ সংগ্রহ করিবার কল্পনা করিয়াছিলেন, বোধ হয় তাঁহার প্রস্তাবটী গবর্ণমেণ্টের গোচরীভূতও করিয়াছিলেন। কিন্তু কাল তাঁহাকে অকালে লইয়া গিয়াছে। বঙ্গীয় সাহিত্য পরিষৎ তাঁহার প্রস্তাবিত কার্য্যের ভার গ্রহণ করিবেন না কি? কার্য্যটী পরিষদেরই করণীয়। —৺চন্দ্রনাথ বসু।

2. *Babu Thakurdas Mukherji*—সাহিত্য ১ম বর্ষ ১২৯৭ সাল।

আমাদের মধ্যে মনুষ্য ও মনস্বী ব্যক্তি, আজ কাল অতি অল্পই জন্ম গ্রহণ করেন। যদি বা ক্ষণ বা লগ্ন বিশেষে দুই একটি শক্তিশালী লোক, কখনও এই পতিত দেশে জন্মেন, আমরা তাঁহাদিগকে উপেক্ষা করি, তাঁহাদিগকে আমরা চিনিতেই পারি না। পরিশ্রমের এবং পাণ্ডিত্যের মাহাত্ম্য বোধ আদৌ আমাদের নাই,—আমরা এমনি অধঃপাতে গিয়াছি। সাহিত্য বিজ্ঞানের গবেষণা, বহুকাল এদেশ হইতে পলায়ন করিয়াছে; গবেষণাপরায়ণ গ্রন্থকার ও গবেষণাপূর্ণ গ্রন্থের গৌরবও আমাদের মধ্যে নাই। স্বাভাবিক শক্তির এবং শ্রেষ্ঠতর শিক্ষার আমরা সমাদর করি না, তৎপ্রতি আমাদের সম্ভ্রমও নাই। আমরা দেশহিতৈষী হইয়াছি বলিয়া চিৎকার করি, অথচ স্বদেশস্থ শক্তিবান ব্যক্তির জন্ম মৃত্যুর সংবাদ রাখি না। আমরা আত্মীয় বন্ধুর বৃত্তান্ত এবং আত্মবৃত্তান্ত অবগত নই; অথচ অনন্ত ব্রহ্মাণ্ডের অদৃষ্ট-কোষ্ঠী লিখিতে ব্যস্ত! প্রতিভা জীবিতাবস্থায় আমাদের কর্তৃক হতাদর, তাহার বিয়োগেও আমরা বিন্দুমাত্রও বিমর্ষ নহি, অথচ আমরা শিক্ষাভিমান করি, আমরা আমাদের সাহিত্যাভিমান করি।

আমাদের আর্য্য প্রপিতামহগণ, ইংরেজের মত করিয়া ইতিহাস লিখিয়া যান নাই বলিয়া আমরা আক্ষেপ করি, অশ্রুবর্ষণ করি,—তাঁহাদের নিন্দাবাদে পৃথিবী পূর্ণ করি; অথচ, আমাদের নিজের চক্ষের

উপর দিয়া যে সকল অবশ্য জ্ঞাতব্য ঘটনা, কালস্রোতে প্রবাহিত হইয়া বিস্মৃতির অন্ধকারে যাইয়া লীন হইতেছে, আমরা তাহার একটা পেনসিল নোট রাখি না। ধন্য আমাদের পুরুষার্থ!

আমরা আমাদিগের সমসাময়িক কবি এবং কৃতী ব্যক্তিদিগের জীবন চরিত্রের একটি অক্ষরও জানিনা, একটি অক্ষরও লিখি না, অথচ, আমরা ইংরেজী শিক্ষার অভিমান করি,—ইংরেজী অনুষ্ঠানের অনুকরণ করিতে যাই। অন্যে যাহা লিখে, কচিৎ আলস্য ত্যাগ করিয়া তাহার অবিকল নকল দ্বারা আমরা ইতিহাস লিখি,—সংবাদ পত্র বাহির করি;—আমরা আমাদের স্ত্রী পুত্রের নামগুলাও পাঠ করি "তর্জ্জমায়!" আমাদের ঘরের অন্নগুলিও পরে উচ্ছিষ্ট করিয়া না দিলে তাহা ভক্ষণ করা আমাদের ভাগ্যে ঘটেনা! সকল বিষয়েই এইরূপ, শিল্পে, সাহিত্যে, সংসারের সর্ব্বত্র।

পরন্তু, আমাদের এমনি সুবিচার এবং সূক্ষ্ম-বিচার, আমাদের বিবেচনা শক্তি এমনি তীক্ষ্ণ ও ন্যায়নিষ্ঠা এতই প্রবল যে, আমরা আমাদের 'মধুসূদনকে' এক মুঠা "মুষ্টি-ভিক্ষা" দিতে নারাজ, কিন্তু কত 'মুচিরাম গুড়ের' স্মরণার্থে "মনুমেণ্ট" উত্তোলন করি।

তা আমরা যে এই আক্ষেপ করিতেছি এই আক্ষেপও অনুবাদের বা অনুকরণের আক্ষেপ। আন্তরিকতা জিনিষটা আমাদের মধ্যে একেবারেই লোপ পাইয়া গিয়াছে।

সে দিন একজন ইংরেজ লেখক দুঃখ জানাইতেছিলেন যে, আজ কত দিন হইল, আনন্দরাম বড়ুয়ার মৃত্যু হইয়াছে, কিন্তু তাঁহার স্বদেশীয় বন্ধুদিগের মধ্যে কেহই এত দিনের মধ্যে তাঁহার জীবনবৃত্তান্ত বিষয়ক, বিশেষতঃ তাঁহার সাহিত্য-জীবন সম্বন্ধীয় একটি কথাও প্রকাশিত করিলেন না। উক্ত লেখক বড়ুয়ার বিষয়, বড়ুয়ার বন্ধু-বান্ধবদিগের নিকট হইতে শুনিবার জন্য বহুদিন অপেক্ষা করিয়া অবশেষে নিজেই

সে বিষয় যথাসম্ভব ব্যক্ত করিয়াছেন। আমরা সেই ইংরেজ লেখকের সংক্ষেপ উক্তি হইতে এক আধ কথা সঙ্কলন করিয়া আনন্দরাম বড়ুয়ার পরিচয় দিতে বসিয়াছি।

আনন্দরাম বড়ুয়ার বন্ধু-বান্ধব বিস্তর আছেন এবং সেই সকল বন্ধু-বান্ধব সুশিক্ষিত শ্রেণীভুক্তও বটেন এবং তাঁহাদের মধ্যে কেহ কেহ বড়ুয়ার বৃত্তান্ত সম্বন্ধে বিশেষ অভিজ্ঞও বটেন; অথচ তাঁহারা কেহই ঘৃণিত স্বদেশীয় ভাষাতে না হউক, বিগ্রহবৎ পূজিত বিদেশীয় ভাষাতেও বড়ুয়ার একটা বৃত্তান্ত লিখিলেন না; ইহা অপেক্ষা অধিকতর আক্ষেপের বিষয় কি হইতে পারে? ইংরেজী হিসাবেও কি এটা অতীব আক্ষেপের বিষয় নহে? আনন্দরাম বড়ুয়ার ন্যায় ব্যক্তি কি নিত্য নিত্যই এতদ্দেশে জন্মগ্রহণ করেন?

কথা হইতে পারে, বড়ুয়া বাঙ্গালী নহেন, তিনি অপর দেশীয় লোক। তা বটে! যে আমরা এখন "বসুধৈব কুটুম্বকং" বাক্যের বিশেষ চিৎকার করিয়া, উদার চিত্তের পরিচয় প্রদানপূর্ব্বক চীনে মার্কিণে সহোদরত্ব সংস্থাপন করিতে দৌড়াইতেছি, সেই আমরাই আবার অনায়াসে বড়ুয়াকে বাঙ্গালী নয় বলিয়া বরখাস্ত করিতে পারি!!! কিন্তু বাঙ্গালী নহেন কিসে? আসামকে, ইংরেজ বাঙ্গালা হইতে বিচ্ছিন্ন করিয়া দিয়াছেন, সেইজন্য না কি? আসামবাসী হওন আর আমেরিকাবাসীই হওন, বড়ুয়া বাঙ্গালারই ব্রাহ্মণ *; পরন্তু, বঙ্গে আসামে কয়েক পদ ভূমিরই বা অন্তর? বিশেষতঃ শিক্ষা, দীক্ষা, শ্রম, আনন্দরাম বড়ুয়ার সমস্তই বাঙ্গালাই এবং বাঙ্গালার জন্য। আনন্দরাম বড়ুয়া যদি ইংরাজ না হয়েন, তাহা হইলে তিনি অবশ্যই বাঙ্গালী ছিলেন, তাহাতে সন্দেহ নাই।

* Mr. Borocah was not a Brahman as many supposed.
Author.

আনন্দরাম বড়ুয়া ইংলণ্ডে গিয়াছিলেন, ইংরেজী সাহিত্যে বুৎপত্তি লাভ করিয়াছিলেন, ইংরেজের প্রতিযোগী পরীক্ষায় উত্তীর্ণ হইয়া উচ্চ পদস্থ হইয়াছিলেন ; সাহাবমহলে আনন্দরামের সুখ্যাতি ও সম্মান ছিল ; সিবিলীয়ান ম্যাজিষ্ট্রেট হইয়া তৎসংশ্লিষ্ট গুরুতর ও মহাদায়ীত্বপূর্ণ কর্ত্তব্য সকল, সহস্র সমালোচক ও শত্রুদিগের চক্ষের উপর, সম্ভ্রম ও সুযশের সহিত তিনি সম্পাদন করিয়াছিলেন, এ সমস্তই অবশ্য আমাদের গৌরবের বিষয় আর এই সমস্ত কার্য্য অতি অল্পকালের মধ্যে সুসম্পন্ন করিয়া, আনন্দরাম অল্প বয়সে কৃতীত্ব লাভ করিয়াছিলন ইহা তাঁহার প্রতিভা ও পরিশ্রমের পরিচায়ক। কিন্তু এই সকল গুণের জন্য,—এ সকল গুণ মহদ্‌গুণ হইলেও, তাহার জন্য আমরা আনন্দরামের কথা উত্থাপন করি নাই। আমরা আনন্দরামের কথা উত্থাপন করিয়াছি এই জন্য যে, এত বহ্বারম্ভ ও বাহ্যাড়ম্বরের মধ্যে, এত পরীক্ষা ও প্রতিযোগীতার মধ্যেও আনন্দরাম প্রকৃত পণ্ডিত হইয়াছিলেন ;—এই বাক্য বাহাদুরীর অন্তঃসারশূন্য আওয়াজের দিনে, তিনি বিদ্যোন্নতির জন্য নিঃশব্দে অতি প্রভূত পরিশ্রম করিতেন। আমরা আনন্দরামের কথা উত্থাপন করিয়াছি এই জন্য যে আনন্দরামে আড়ম্বর ছিল না, "আসল ইস্‌পাত" ছিল, এজলাসের অগণিত 'আদব্‌ কায়দা'র ও 'সেরেস্তার' অতলস্পর্শ কূপ মধ্যে অনবরত পতিত থাকিয়াও আনন্দরাম বড়ুয়া সাহিত্যানুরাগী ছিলেন, স্বদেশীয় সাহিত্যের সেবক ছিলেন,—সংস্কৃত সাহিত্যের অত্যন্ত অনুগত উপাসক ছিলেন। এই কারণেই বলা বাহুল্য, আনন্দরামের এতাধিক উল্লেখ করিয়াছি। তিনি অকালে, আমাদের দুর্ভাগ্যক্রমে, কালগ্রাসে নিপতিত হইয়াছেন, কাজেই স্বোপার্জ্জিত সাহিত্যসম্পদ তত অধিক রাখিয়া যাইতে পারেন নাই, কিন্তু সামান্য যাহা কিঞ্চিৎ রাখিয়া গিয়াছেন, তাহা হইতেই তাঁহার শক্তির পরিমাণ ও পরিশ্রমের প্রভূততা উপলব্ধি করা যাইতে পারে।

১৮৫০ খৃঃ অব্দে গৌহাটী নগরে আনন্দরাম বড়ুয়া জন্মগ্রহণ করিয়াছিলেন। তিনি গর্গরাম বড়ুয়া ও দুর্লভীদেবীর পুত্র। ১৮৬৯ সালে কলিকাতা প্রেসিডেন্সী কলেজ হইতে বি, এ পাস করিয়া 'সিবিল সার্বিস' পরীক্ষা প্রদানার্থে আনন্দরাম ইংলণ্ডে গমন করেন ও রাজকার্য্যে প্রবৃত্ত হন। আনন্দরাম দ্বাদশ ( ১৬ ) বৎসর কাল মহা সম্মানের সহিত বেঙ্গল গবর্ণমেণ্টের বিবিধ কার্য্য সম্পাদন করিয়া পরলোকগমন করেন। যখন তাঁহার মৃত্যু হয় তখন তিনি নোয়াখালী জিলার ম্যাজিষ্ট্রেট এবং কলেক্টর। আনন্দরামের বৈষয়িক জীবন সম্বন্ধে এই কয়েকটি মাত্র ঘটনা ভিন্ন, আর কিছুই আমাদের নিকট প্রকাশিত নাই ; অতএব অপরিসীম ইচ্ছা সত্বেও আমরা সে সম্বন্ধে আর একটি কথাও বলিতে অসমর্থ। অতঃপর, আনন্দরামের সাহিত্য জীবন সম্বন্ধে কয়েকটি মাত্র কথা, যাহা আমাদের সম্মুখে উপস্থিত, তাহাই বক্তব্য।

১৮৭৭ খৃঃ অব্দে বড়ুয়া মহাশয়ের প্রথম গ্রন্থ প্রকাশিত হয়। ইহা ইংরেজী-সংস্কৃত অভিধান, ( Practical English-Sanskrit Dictionary ) য়ুরোপীয় সংস্কৃতজ্ঞগণ ইহার যথেষ্ট প্রশংসা করিয়া থাকেন। ইহা তাঁহাদের মতে, "মৌলিক এবং অতীব কার্য্যোপযোগী"।

এই অভিধানে দ্বিতীয় ও তৃতীয় সংস্করণে ( ? ) আর দুই খানি গ্রন্থ সংশ্লিষ্ট হয়, যথা,—উচ্চতর সংস্কৃত ব্যাকরণ ( Higher Sanskrit Grammar ) এবং সংস্কৃত ভৌগোলিক নামাবলী ও তদ্বিষয়ক প্রবন্ধ। বড়ুয়ার এই দুই গ্রন্থই মূল্যবান এবং মৌলিক। পূর্ব্বোক্ত গ্রন্থ এখন পৃথক আকারে প্রকাশিত হইয়াছে।

ঐ ১৮৭৭ সালে বড়ুয়া মহাশয়, ভবভূতির "মহাবীরচরিতের" একটি সংস্করণ প্রকাশিত করেন এবং তাহার পর বৎসর তাঁহার "ভবভূতি বিষয়ক প্রবন্ধ" প্রকাশিত হয়। এই বৎসর (১৮৭৮ খৃঃ ) বড়ুয়ার আর একখানি পুস্তক প্রকাশিত হয়, তাহার নাম "কলিকাতা বিশ্ববিদ্যালয়ের

সংস্কৃত-শিক্ষার্থীর সঙ্গী।" এই গ্রন্থে কাব্য সাহিত্যের অতি সমীচীন ও স্বাধীন সমালোচনা আছে। সে সমালোচনা বড়ুয়ার বিস্তৃত ও গভীর বিদ্যাবত্তার পরিচায়ক।

শব্দশাস্ত্র, ব্যাকরণ ও কাব্য, এই কয়েকটি বিষয়ে আনন্দরাম বড়ুয়ার স্বাভাবিক আসক্তি বলবতী ছিল এবং তৎকৃত গ্রন্থ সকলও ঐ সকল বিষয়ে পরিব্যাপ্ত হইয়াছিল।

অনেক অপ্রকাশিত টীকা টীপ্পনীর সহিত অমরকোষের একটি সংস্করণ, তাঁহার কর্ত্তৃক প্রকাশিত হইয়াছিল। ১৮৮৬ সালে তাঁহার "ধাতুবৃত্তিসার" প্রকাশিত হয়। পরন্তু ১৮৮২ সালে তৎকৃত অলঙ্কার ও আলঙ্কারিক বিষয় সম্বন্ধীয় গ্রন্থ প্রকাশিত হয়।

আমরা উপরে বলিতেছিলাম যে সাহিত্য-ভাণ্ডারে বড়ুয়া যে সম্পত্তি রাখিয়া গিয়াছেন তাহা সংখ্যার হিসাবে তত অধিক নহে। কিন্তু ইহাও বলিতে হয় সারবত্তায়, চিন্তাশীলতায় ও গবেষণায়, তাহা আদৌ অল্প নহে। পরন্তু, তদুৎপাদনে যে শ্রম, সহিষ্ণুতা ও অধ্যবসায় ব্যয়িত হইয়াছে, তাহা প্রভূত। ইংরাজ লেখক ( Cecil Bendall ) বলেন যে, গুরুতর সরকারী কার্য্যে লিপ্ত থাকিয়া, দশ বার বৎসরের মধ্যে বড়ুয়া যে গ্রন্থরাশি উৎপাদন করিয়া গিয়াছেন, তাহা উৎপাদন করিতে অপেক্ষাকৃত অধিক অবকাশযুক্ত ব্যক্তিদিগের পক্ষেও বিংশতি বৎসর প্রয়োজন হয়।

অনেকেই জানেন, বড়ুয়া এক বিশ্বব্যাপী অভিধান প্রণয়নের উদ্যোগ করিয়াছিলেন। সে উদ্যোগও অতি মহৎ। দেশের সুদূর মফঃস্বল পল্লীসকল হইতেও উপকরণ সংগ্রহের আয়োজন হইতেছিল। বড়ুয়া জীবিত থাকিলে উক্ত অভিধান এতদিন অনেকদূর অগ্রসর হইত। কিন্তু হায়! সে আশা অঙ্কুরে ধ্বংস হইয়া গিয়াছে। বড়ুয়া যে বৃহৎ কার্য্যের কল্পনা করিয়াছিলেন তাহা তাঁহারই উপযুক্ত। তাঁহার

অবর্ত্তমানে সে কার্য্যে আর কেহই হস্তক্ষেপ করিতে সমর্থ হইলেন না।
আমরা ইত্যগ্রেই বলিতেছিলাম, আনন্দরাম বড়ুয়ার ন্যায় ব্যক্তি নিত্য
জন্মে না।

আমরা উপরে যাহা কিছু বিবৃত করিলাম, তাহা হইতে প্রতীত হইবে
যে আনন্দরাম বড়ুয়ার পাণ্ডিত্য, আমাদের এখানকার "বিশ্ববিদ্যালয়ী"
পণ্ডিতদিগের ন্যায় পল্লবগ্রাহী ছিল না; প্রত্যুত, তাহা একদিকে যেমন
পরিপক্ক অপরদিকে তেমনি পরিষ্কার ছিল। সেকালের গভীরতার সহিত
একালের উজ্জলতা, বড়ুয়া মহাশয়ের পাণ্ডিত্যে সংযুক্ত হইয়াছিল।
তাঁহার সমালোচনা প্রণালীর সমালোচনা করিয়া,—উপরোক্ত ইংরাজ
লেখক লিখিয়াছেন :—European editions of Sanskrit classics
generally consist of texts with, occasionally, a few original explantory notes, and at best more or less meagre
extracts from the great native commentators. Indian
editors on the other hand do not really *elucidate* either
text or commentary but compose a learned super-commentary which is often, as in the case of Taranatha on
the Siddhanta-Kaumudi obscurer than the work professed
to be explained. Vaduya takes a most useful middle
course and without being carried away by the authority
of Mallinath or even by that of Amarasingha or Panini
explains both text and commentary.

ইহা এস্থলে অবশ্য বলা আবশ্যক যে আনন্দরাম বড়ুয়া তাঁহার গ্রন্থ
সকল অনেকটা ইংরাজী ছাঁচে ঢালিয়াছিলেন, এবং তাহা হইতে সংস্কৃতের
য়ুরোপীয় ছাত্রগণ অপেক্ষাকৃত অধিকতর উপকার প্রাপ্ত হইয়াছেন।
তাহা হউক, তাহাতে দোষ কি? ইংরাজীতে এবং ইংরাজী ধরণে
লিখিয়া, বড়ুয়া মহাশয় সংস্কৃত সাহিত্যেরইত গুণগান ও গৌরব বৃদ্ধি
করিয়াছিলেন, পরন্ত, তাঁহার গ্রন্থ সকল য়ুরোপীয়দিগের বোধগম্য হইতেই
আজ তাহাদের কথা তবুও এক আধটু পৃথিবীতে প্রচারিত হইতেছে;

নতুবা স্বদেশের যেমন সাহিত্যানুরাগ, তাহাতে তাহাদের বিষয়ে কে খবর রাখিত ?

আনন্দরাম সম্বন্ধে উপরোক্ত লেখকের আর কয়েক ছত্র মাত্র উদ্ধৃত করিয়া উপসংহার করিব, —Evidently well-grounded in Panini, Vaduya brought to bear on the criticism of texts something of the spirit of what we understand by Classical scholarship. He neither discusses the old scholiasts and grammarians with the slavish obsequiousness of a mere follower of tradition, nor yet ignores them like the uninitiated foreign critic, but rather weighs one with another and adjusts the results by the standard of modern research.

আনন্দরাম বড়ুয়ার মৃত্যুতে সাহিত্যের ক্ষতি হইয়াছে। কিন্তু সে ক্ষতি আমরা এ দেশীয় লোক অনুভব করিতেও অক্ষম—আমরা এমনি অমানুষ।— ঠাকুরদাস মুখার্জ্জী।

3. *Babu Nabin Chandra Sen,* M.A., আমার জীবন —৩য় ভাগ।

কুক চলিয়া গেলেন। নোয়াখালির একজন কালা সিবিলিয়ান-কালেক্টর হইয়া আসিলেন। ইনি প্রেসিডেন্সী কলেজে ঠিক সহপাঠী নহে, আমার সহ-অধ্যায়ী ছিলেন। আমার এক বন্ধুর সঙ্গে ইনি হিন্দু হোষ্টেলে ছিলেন, এবং উভয়ের মধ্যে বড় বন্ধুতা ছিল। বন্ধু একজন নামস্থ ডিপুটি ম্যাজিষ্ট্রেট ছিলেন। (মিঃ বড়ুয়া) একবৎসর মাত্র ইংলণ্ডে থাকিয়া সিভিল সার্ভিস পরীক্ষায় উত্তীর্ণ হন। তিনি ভিন্নদেশ-বাসী ব্রাহ্মণ, এবং সংস্কৃতে বিশেষ পারদর্শী ছিলেন। বিধাতা তাহাকে ব্রাহ্মণ পণ্ডিত করিয়া সৃষ্টি করিয়াছিলেন, কিন্তু ভাগ্যদেবী তাঁহাকে সিভিল সার্ভিসে লইয়া তাঁহার মৃত্যু ঘটাইলেন। তিনি আফিসের কার্য্য অল্পক্ষণে নিষ্পন্ন করিয়া অবশিষ্ট সময় কেবল সংস্কৃত অভিধান

সংকলনে কাটাইতেন। তিনি খর্ব্বাকৃতি, নাতি স্থূলকায়, তাঁহার স্বদেশীয় আকৃতি, প্রকৃতি শান্ত। তিনি এ পূর্ণ যৌবনেও অবিবাহিত… …নোয়াখালীর ভার গ্রহণ করিয়া তাঁহার খেয়াল হইল একটি সব-ডিভিজনের মত ক্ষুদ্র নোয়াখালী জেলা হইতে দুই তিন লক্ষ টাকা চাঁদা তুলিয়া নোয়খালীর সহিত ইংলণ্ড ও আমেরিকার বাণিজ্য সম্পর্ক স্থাপন করিবেন।…… নবীনচন্দ্র সেন।

4 *Address presented by the people of Noakhali to Mr. Borooah on his appointment as the Officiating Magistrate and Collector of that district.*

## আবাহন

( ১ )

প্রকৃতির কিবা চারু বেশ,
করি আজি দরশন, বিমোহিত হয় মন,
আনন্দে পূরিত যেন হল এই দেশ;
হেরি ইহা নিত্য নিত্য, তাতে তো মজেনা চিত্ত,
আজি কেন এত হল মন-সন্নিবেশ?
অবশ্য কারণ তার রয়েছে বিশেষ।

( ২ )

আনন্দের শুভ আগমনে,
পুলকে পূরিল মন সফল হইল জীবন,
হেরিয়ে আনন্দময় আনন্দ-আননে;

কিন্তু আমি অভাগিনী, কত যে পাপে পাপিনী,
তুষিতে নারিনু তাঁরে প্রিয়-সম্ভাষণে ;
যথোচিত সমাদরে পরম যতনে।

( ৩ )

কতই মনেতে সাধ যায়,
দরিদ্রতা দুরাশয়, সে সাধের বাদী হয়,
আদর করিতে তারে না দিল আমায় ;
যে যত না আশা করে, দীনতায় সব হরে,
মনের বাসনা যত ক্ষণে লয় পায়,
সলিলেব বিম্ব যথা সলিলে মিশায়।

( ৪ )

"আসিবে আনন্দ এইস্থানে"
একথাটি যেন কাণে, বাজিল বীণার তানে
শত শত ধন্যবাদ দিনু ভগবানে,
হরষিত হ'ল মন, অযোধ্যার প্রজাগণ,
যথা সুখী হয়েছিল রাম আগমনে,
বসাইয়ে রঘুবরে রত্ন সিংহাসনে।

( ৫ )

কিন্তু দুখিনীর ভাগ্যফলে !
হৃদয়েতে ভাবি যাহা, পারিনা করিতে তাহা
সদাই আমার বুকে বিষ ফল ফলে,
তুমি হেথা এলে পরে, মঙ্গল আচার করে,
লইবে তোমায় ঘরে সন্তান সকলে,
না মিটিল সেই আশা, পূরিল গরলে।

( ৬ )

তবু মনে মানেনা আমার,
তাতে এই ক্ষুদ্র হার, দিয়ে তোমা উপহার,
ভেবেছি মনের আশা করিব সুসার;
যদিও এ তুচ্ছ হার নাহিকে সুবাস আর
অযোগ্য তোমার পক্ষে শত শত বার;
করেতে ধরিতে লজ্জা হইবে তোমার।

( ৭ )

মনে ইহা ভাবিনু আবার,
যে যেমন শক্তি ধরে, সে তেমন যত্ন করে
ইহাতে অবজ্ঞা কেন হইবে তোমার?
যদি দরিদ্রের ঘরে ধনী আগমন করে
করেনা কি সে দরিদ্র অতিথি সৎকার,
রক্তিম-তণ্ডুল কণা দিয়ে উপহার?

( ৮ )

সে সাহসে করিয়ে নির্ভর,
এই অকিঞ্চিত হার, দিনু তোমা উপহার,
অবশ্য করিবে তুমি ইহার আদর,
পর কি বা পর গলে, লইলে করকমলে,
আশার সুসারে সুখী হইবে অন্তর,
উথলিবে হৃদয়ের কামনা সাগর।

( ৯ )

কত যশ শুনেছি তোমার;
যথা অমর নিকরে, জলধি মন্থন করে,
লভিল পীযূষরাশি সংসারের সার;

তুমি দেব করে যত্ন, উপার্জ্জিলে বিত্তরত্ন,
কত কষ্টে উতরিয়ে সাগর অপার,
সুধাকর সম, সুধা করিছ বিস্তার।

( ১০ )

পেয়ে তোমা আপনার ঘরে
উথলিছে অনিবার, আনন্দের পারাবার,
যেমন উজ্জ্বল সিন্ধু সুধাকর করে,
অথবা দরিদ্রজনে, ধনাঢ্যের আগমনে,
প্রচুর পাইব ভিক্ষা ভাবিয়া অন্তরে,
সতৃষ্ণ নয়নে থাকে কত আশা করে।

( ১১ )

আমি কাঙ্গালিনী সে প্রকার,
রহিয়াছি করে আশা, হইলে তোমার আসা,
করিবে আমার তুমি কত উপকার ;
তাই বলি মতিমান, অধিনীর রেখ মান,
আমার অভাব রাশি নাশিয়ে এবার,
মম সম অভাগিনী নাহি হুটি আর।

( ১২ )

অভাগিনী কি বলিবে আর,
এ দুখিনী জরাজীর্ণা, বিবিধ বিষাদে শীর্ণা,
কেবল কঙ্কালমাত্র হইয়াছে সার ;
যাতনার তীব্র বাণ, আকুল করেছে প্রাণ,
জ্বালায় জ্বলিত অঙ্গ হতেছে আবার !
ভাবেনা, স্বপনে কেহ দুর্দ্দশা আমার।

( ১৩ )

যথা বহ্নি ভূরুহকোটরে,
থেকে সেথা অনিবার, দহিছে ভূরুহ সার,
জ্বলিছে তেমন বহ্নি হৃদয় বিবরে ;
যত ঢালি অশ্রুজল, নিবে নাহি সে অনল,
প্রবল হইয়ে আরো দহে কলেবরে ;
নাজানি আমার দশা কি হইবে পরে।

( ১৪ )

কিংবা যথা তীক্ষ্ণ বিষধর,
মুষিক বিবরে গিয়ে, বিষফণা বিস্তারিয়ে,
দংশিয়ে বিষেতে অঙ্গ করে জর জর,
তেমন আমার কায়, সদা বিষে জ্বলে যায়,
কেমনে যাতনা আর সহি নিরন্তর,
কাঁদি দিবানিশি বসি, আকুল অন্তর।

( ১৫ )

শান্তি মম কিছুতেই নাই ;
যত যোগ্য পুত্রগণ, নহে সবে এক মন,
পরস্পর বিসংবাদ করিছে সবাই,
আমার যন্ত্রণা রাশি, দেখেনা দেখেনা আসি
তাহাতে যাতনা আরো মরমেতে পাই ;
নাহি সুখ কোনদিকে যেদিকে তাকাই।

( ১৬ )

কত বসি বুঝাই বিরলে ;
জন্মেছ রে এ জঠরে, এক স্তন্য পান করে,
মানুষ হয়েছ বাছা তোমরা সকলে ;

বাদ সেধে ভায়ে ভায়ে, কেন দুঃখ দেও মায়ে
মায়েব পরাণে তাহা, সহিব কিবলে ;
মিলে মিশে থাক সবে সদা কুতূহলে।

( ১৭ )

কেহ কথা শুনেনা আমার ,
তোমার সদয় মন, করে দুখ দরশন,
অবশ্য করিবে তারা যথা প্রতীকার ;
আশায় বেন্ধেছি বুক, পাইব অশেষ সুখ,
রবেনা রবেনা চিতে যাতনা আমার,
সিঞ্চিবে শান্তির জল হৃদয়ে এবার।

( ১৮ )

শান্তি সুখ বিধি দত্ত ধন ;
যেখানে শান্তির নদী, বহিতেছে নিরবধি,
সুখময় কত শস্য করে উৎপাদন ;
পশিলে তাহার জলে, কতবা সুফল ফলে,
সুখেতে সকলে করে অশন বসন ;
সুর পুর সম হয় সেস্থানে তখন।

( ১৯ )

উদিয়ে যেমন দিবাকরে,
করে তিমিরের নাশ, নিশাচর পায় ত্রাস,
কমলিনী হাসি শোভা করে সরোবরে ;
সেই মত দুষ্টজনে, শাস নিজ সুশাসনে,
শিষ্টজন হবে তবে সুখী নিরন্তর ;
ঘোষিবে তোমার যশঃ দিক দিগন্তর।

( ২০ )

কি বিশেষ বলিব হে আর ;
অভাগিনী প্রতি মন, থাকে যেন অনুক্ষণ,
দুখিনীর দুখরাশি ঘুচাও এবার ;
সুখী দীর্ঘজীবী হও, সতত সুপথে রও,
দিন দিন রাজ্যোন্নতি হউক তোমার,
জগদীশ স্থানে এই প্রার্থনা আমার।

( ২১ )

ঈশ তার করুণ কল্যাণ ;
যিনি কৃপা করে মনে, ভারত সন্তানগণে,
উচ্চ পদে প্রতিষ্ঠিয়ে করেন সম্মান,
জয় ভিক্টোরিয়া রাণী, দয়ার প্রতিমা খানি,
যিনি ভারতের সব সুখের নিদান,
সবে সমস্বরে কর তাঁর গুণ গান।

দুঃখিনী

নোয়াখালী।

# APPENDIX VII.

## ASSAMESE SONGS ABOUT MR. BOROOAH

### ৭। মিঃ বৰুৱাৰ বিষয়ে গীত।

#### গান—১

আজি কাৰ মধু স্মৃতিৰ পৰশে ঢালিছে শান্তি অমিয়াধাৰ ?
আজি জননীৰ চৰণ উদ্দেশি মিলিছে ক্ষুদ্ৰ হিয়া আমাৰ।
অতীতৰ বীণা উঠিছে বাজি,
বাণী বীণাপাণি উতলা আজি,
আজি শুভদিনে শুভ সম্মিলনে আনিছোঁ যতনে পূজাসম্ভাৰ,
আনন্দ, তোমাৰ মোহন মূৰতি আমি সকলোৱে কৰিছোঁ ধ্যান
তুমি জননীৰ প্ৰাণৰ পুতলি, নোহে কেউ আজি তোমা সমান।

* * * *

ধনৰ লালসে ছাতিলে ধৰণী আৱৰি বিশ্ব উদাৰ প্ৰাণ,
ভাঙ্গিলে হিয়াৰ মধুৰ মুৰলী মহামানৱৰ মিলন গান।
এনে বিপাকত ভাৰতী জননী
বিনায় নীৰলে টুকি চকুপানী,
তোমাৰ পৰশে জীয়ালে ত্বনাই অমোঘ মন্ত্ৰ কৰিলে দান,
আনন্দ, তোমাৰ মোহন মূৰতি · ·· ······

* * * *

তাহানি কতনা জাহ্নবী-তীৰত বাজিলে শঙ্খ আৰতি গান,
মালিনীৰ মধু মৃদুল মলয়ে প্ৰেমৰ অমিয়া কৰিলে পান।
তাৰে এটি সোঁত উটি-বুৰি আহি
জুৰালে তোমাৰ হিয়াকুল পাহি,
দেখিলা জননী জগতমোহিনী সপিলা যেঁপাহে আতমা প্ৰাণ,
আনন্দ, তোমাৰ মোহন মূৰতি·········

তোমৰ কাৰণে দূৰ-বিদেশত দুখুনী অসমে লভিছে স্থান,
তুমি জননীৰ জ্ঞানৰ সাৰথি আদ্মাৰত তুমি জ্বাসমান।
তোমাৰ প্ৰতিভা তোমাৰ জেউতি
লভিলে ধৰাত অনন্ত খিয়াতি,
তোমাৰ স্মৃতিৰ গৌৰৱ বাক্ষোনে দিলে আজি চোৰা সবাৰে প্ৰাণ,
আনন্দ, তোমাৰ মোহন মূৰতি ...... ..

শ্ৰীসূৰ্য্যকুমাৰ ভূঞা—"নিৰ্ম্মালি"

## গান—২

জ্ঞানৰ শলিতা জলাব কোনে ?
বিনায় জননী আনন্দ বিনে !
তেনে মহাজন ভাৰতীভূষণ
তুনাই নোপজে আমাৰ দিনে।
সহিম কিৰূপে সংসাৰভাৰ,
শনদেৱতাৰ কোটি হাহাকাৰ ?
আমাৰ সাৰথি মূৰতি তোমাৰ,
ঢালা নৱ বল উৰলা প্ৰাণে।
মেলি ল'ম বুলি মন্দিৰদ্বাৰ
আনিছো পূজাৰ ষোড়শোপচাৰ,
সৰল ভকতি যাচিছো হিয়াৰ,
কৰা কৃপা দেৱ কৰুণা দানে॥

শ্ৰীসূৰ্য্যকুমাৰ ভূঞা—"নিৰ্ম্মালি"

# APPENDIX VIII.

## POSTSCRIPT

## নতুন কথা

(1) Prof. S. K. Bhuyan's speech delivered at the 45th anniversary of the death of Mr. Anundoram Borooah, held on the 19th January 1934, at the Sudmersen Hall, Cotton College, Gauhati, under the auspices of the Assamese Students Literary Club.—

It is highly gratifying to see such a large concourse of students in this Hall coming to do honour to the memory of a great countryman of theirs, resisting the excitement of the season, connected with the Saraswati Puja and the termination of the Id festivals. This is as it should be, for reverence to the memory of the learned is the best form of homage paid to the Goddess of Learning. For some years past the name of Anundoram Borooah was gathering dust on the shelves of our memory. The students deserve our thanks for reviving the ideal of Mr. Borooah. We can safely conclude that they have learnt to adore their own great men. No one can have any quarrel with the great men of other lands, but it cannot be gainsaid that those nearer home are of practical significance in the shaping of our own lives, for the difficulties and disadvantages under which they labour are the common lot of us all. Placed as we are in an identical situation we learn the methods which have to be employed in surmounting our difficulties. The fact that a great man took his birth in our neighbourhood also brings us hope that such a great man can be born here again in future.

To me the details of Mr. Borooah's life have lost their charm and novelty; they have become the common property of the nation, and the hand of the biographer has receded from the mind's eye. I shall point out only those features of his life which have an enduring message to the youths of our country. Thouugh born in a small village in North Gauhati, Mr. Borooah attained an international reputation as a Sanskritist. His life was a progressive one. He passed the Entrance Examination in the second division, stood sixth in the University in the L.A. (now I.Sc.-I.A.), third in the B.A., and first in the competitive Gilchrist Scholarship Examination. He crowned this series of unprecedented success by passing the I C S Examination with credit; and all this within the space of less than six years. Having entered the I.C.S., Mr. Borooah embellished and supplemented his official labours by devotion to Sanskrit scholarship.

It is regrettable that no Assamese youth has been successful in the competitive examination for the I.C.S. since Mr. Borooah achieved his triumph sixty-three years ago. It does not indicate that Assamese students are deficient in natural abilities. A candidate getting 1035 marks is included among the successful, another getting 1000 is excluded from the I.C.S. This difference of 35 marks does not signify any deficiency of intellect. The surroundings and circumstances in which Assamese youths are born, brought up and trained, and the limited opportunities for acquiring the knack of getting high marks are mainly responsible for their failure. It is high time that an enquiry should be set on foot to investigate into the causes of the failure of Assaemse students in this line, and to suggest ways and means of educating them in the proper lines of approaching the competition. As for Mr. Borooah no body created the opportunities for him. His

success was the culminating factor of a long-sustained, rigorous and conscious preparation for reaching his goal. 'Rome was not built in a day', and no astounding achievement can be attained in a moment's dream.

This earnestness and concentration explain many singular facts of Mr. Borooah's life. At the age of twenty-six he commenced his three-volume English-Sanskrit Dictionary. The other original treatises and editions of ancient classics reveal how he dedicated his life to the cause of Sanskrit learning. He regarded marriage to be an impediment to a man who has fixed his heart on something great, specially in matters intellectual, which demand from him all his time, energy and devotion. In his commentary on Bhavabhuti's *Mahaviracharitam*, he has inserted a few autobiographical verses, in one of which he says, "—প্ৰিয়াৰণ্যেন ন বিদ্যাৰণ্যেনাৰণ্যদৰ্শিনা।" that is,—"It is written by one who looks upon the wilderness of learning as a real wilderness, and not the wilderness springing from the absence of a man's beloved." When some officious friend pressed him for marriage he would simply point to the array of books in his library, and say,—"This is the darling of my life demanding from me my best energy and attention".

This singleness of purpose enabled Mr. Borooah to carry on his scholarly pursuits in the face of arduous official duties. His mind was trained on strictly compartmental lines. The responsibilities of a Magistrate and Collector in those days were more strenuous than now. He was the Chairman of the Municipal and Local Boards, and decentralization had not yet come. Mr. Borooah maintained a perfect balance between his official pre-occupation and his zeal for Sanskrit learning. Sitting on his magisterial seat he wrote during the day,— "I have the honour to report to the Government that the

Municipal affairs of Noakhali are engaging my constant and serious attention. The sanitary arrangements are defective, and I may have the painful necessity of reporting the outbreak of a dangerous epidemic in no distant date." In the evening he found himself surrounded by his congerie of Pandits whom he maintained from his own pocket; it was then that he penned such masterpieces,—"To me, Sanskrit is dearer than any other language Its music has charms which no words can express"; or such melodious verses as,—

যস্যামাদিকবিঃ পবিত্ৰচৰিতং ৰামস্য দিব্যং ব্যধাৎ ।
যস্যাশ্চিত্ৰৰসা বিচিত্ৰৰচনা ৰাজতি কাদম্বৰী ॥
যা ভাস্তে গহনাং ধিয়ং বিতনুতেংতীৱং শৰাং শাঙ্কৰে ।
জীয়াৎ সাপ্ৰলয়ং সমুজ্জ্বলতৰা সংস্কাৰপূতা গিৰা ॥

This harmony between action and scholarship, between office files and manuscript folios, was the redeeming feature of Mr. Borooah's life, from which our countrymen should reap a beneficent lesson. It is regrettable to find that, in a majority of cases amongst our countrymen, entrance into life signalises the termination of cultural pursuits. Man does not live by bread alone, and unless we maintain a higher purpose, life becomes inane and fossilised in no time. Worldly-mindedness is an inseparable corollary of existence, but what if it be animated by a tinge of idealism? Mr. Borooah's observation on this subject can be quoted here,—"There are philosophers who see no good except in material comforts, and who would, if they could, put down with a high hand all classical studies. They forget that the mind is the seat of all pleasures, that there are purer and loftier pleasures than matter can afford, and that as long as man and mind are constituted as they now are, knowledge will ever

continue to be the most prolific source of human happiness." This ceaseless worship of learning which Mr. Borooah offered as homage to the superiority of mental pleasures was the guiding principle of his short and glorious life.

But, the activities of the mind are circumscribed by the body. In drawing upon the resources of his mind, Mr. Borooah exhausted the capacities of his physical frame, and unrelenting nature exacted an inevitable penaly. He took little exercise and diversion, and his contemporary Mr. Bolinarayan Borah wrote with regret, —"Mr. Borooah burnt his candle at both ends." Just imagine the possibilities which lay before him had he not died at the age of thirty-nine. Our stuudents whose occupation entails strenous engrossment in mental work will do well to note what Mr. Borooah should have done to ensure health and longevity with which he could have longer served his country and the cause of Sanskrit learning. Summarised.--*The Cottonian*, January 1935.

( ২ ) আৱাহন, কলিকতা, ১৮৬০ শক, পুহ, দশম বছৰ, প্ৰথম সংখ্যাৰ ৭০-৭২ পিঠিত শ্ৰীযুত বেণুধৰ শৰ্ম্মাদেৱে লিখা "ঐতিহাসিক আনন্দৰাম বৰুৱা" শীৰ্ষক প্ৰবন্ধত এইখিনি কথা পোৱা যায়।—

"ভৌগোলিক নামৰ অৰ্থ নিৰ্ণয় কৰোঁতে আনন্দৰাম বৰুৱা ইমান চিকাচন্দা আছিল যে, উজনিৰ ৰংপুৰ নগৰখনো ভগদত্তৰ ৰংপুৰ নগৰৰ আহিঁত কৰা বুলিহে কৈছিল। তেওঁ ৰাণীগঞ্জত থাকোঁতে এদিন ইষ্ট ইণ্ডিয়া ৰেলৰ ষ্টেছন বৰাকপুৰৰ পৰা এমাইল আতৰত থকা বেণুনীয়া গাৱঁলৈ ফুৰিবলৈ যায়। তাতে তেওঁ চাৰিটা মন্দিৰ পায়; তাৰে এঠাইত ছুটি কবিতাৰ নিচিনা কেইশাৰীমান আখৰ লিখা আছিল। প্ৰথমটোৰ কেইশাৰী আনন্দৰামে পঢ়ি "ইংলিছমেন" কাকতত তাৰ পাঠ প্ৰকাশ কৰে।"

শ্ৰীযুত শৰ্ম্মাদেৱে উক্ত প্ৰবন্ধত, বৰুৱাৰ "প্ৰাচীন ভাৰতৰ ভূগোল"ৰ পাতনিৰ পৰা তলত লিখা কথাখিনি উদ্ধৃত কৰি দিছে।—

"It is still more gratifying that my unprentious labours are thoroughly appreciated by European fellow-workers, and my views have already received a French exponent in the veteran scholar M. Felix Neve, Emeritus Professor in the University of Louvain, whose services to Sanskrit literature, although little known in conservative India, date from 1842 long before I was born."

সমাপ্ত

# ভুল শুধৰণি

| পিঠি · | শাৰী | | আছে | | হব লাগে |
|---|---|---|---|---|---|
| ৩২... | ১০-১২ | .. | সত্যেন্দ্রনাথ ঠকুৰে আহিছে। | — | সত্যেন্দ্রনাথ ঠাকুৰে তেতিয়া বিলাতৰ চিভিলিয়ান পৰীক্ষা পাচ কৰি আহিছে। ই এটা অভিনৱ ঘটনা। |
| ১০৭... | ৭ | ... | নিয়ম প্রণালীতে আনন্দৰামে | — | নিয়ম প্রণালীত। আনন্দৰামে |
| কেৰা ঠাইতো | | ... | নৰীয়া | — | নৰিয়া |



## OPINIONS

1. *Srijut Kesav Ram Borooah,* the only surviving brother of Mr. Anundoram Borooah:—

I have received a copy of my brother's life kindly presented by you for which I thank you. As regards the edition published in the Assamese language which has nicely come out of the press clad in a beautiful language and noble style, I am very glad to inform you that the book has been written very elegantly, and has been what I expected it should be. I am really grateful to you for the trouble you have kindly taken to bring out so nicely the life of my brother, for which God will reward you.— 29-8-1920.

2. *Mr. Bolinarayan Borah, C. E. (Retired)*:—

Many thanks for your book on Anundoram Borooah, copy of which you have so kindly presented to me. It is nicely got up, and your treatment of the subject is methodical and satisfactory. I think you have succeeded in spite of apparent difficulties in drawing up an exact picture of this great phenomenal man......I did not think it was possible to write his biography so late as 30 years after his death. Your intimation to me a few months ago of your intended attempt surprised me, and now that I have read your book, I am still more surprised to find that you have had so much to say and have said it so well,—5-9-1920.

3. *The Times of Assam, dated October 9, 1920.*— This is a book written in the Assamese language, by an Assamese gentleman, depicting the life of another Assamese gentleman, and is one that should be read by every Assamese, and handed down as heirloom in every Assamese family......Every Assamese student by reading this book will be proud of Anundoram, and will try to emulate him. The country is thankful to the author for giving it this chance......The book itself as a literary

work is an excellent production. The language is attractive. Every attempt is made to renovate and enrich the language by coining new words, or digging up the old and forgotten, and the heresy of introducing Bengali words freely—a vice of Bengali-read Assamese students and Bengali readers—is avoided. Anundoram was in a manner getting forgotten, for a new generation has sprung up since he died 31 years ago. Our author must be congratulated for his timely production of a very necessary work. And in producing it he had to labour hard ......Anundoram has ennobled his countrymen, and Suryyakumar has placed all of us in debt for making us feel this nobility, a debt we cannot hope to liquidate. The least we can do is each of us to buy a copy of his cheap book in appreciation.